প্রত্যয়শীল তিনি এখনও পুরাপুরি হইয়া উঠেন নাই। উপন্যাস ও ছোটগল্পের ক্ষেত্রে উভয়ত্রই তিনি প্রাচীন পদ্ধতিরই যথাসম্ভব অনুসরণ করিয়াছেন, ঘটনা-নিরপেক্ষ কাহিনীব্যঞ্জনা ও সমাজবিবিক্ত স্বয়ম্ভূ ব্যক্তিমানসের প্রতি তাঁহার অবিমিশ্র আনুগত্য এখনও ঘোষণা করেন নাই। এই ক্রান্তিলগ্নে পৌঁছিয়া তিনি অতীতের সহিত সংযোগসূত্র শিথিল করিয়া অপরীক্ষিত পথে দুঃসাহসিক পদক্ষেপ শুরু করিয়াছেন। বাঙলার জীবনভূমি হইতে কাব্যানুভূতি, বস্তুনিষ্ঠতা ও মননশীল জীবনসমীক্ষার সমাহারজাত কর্ষণশক্তি-প্রয়োগে সমস্ত রসধারা উদ্ধার ও পরিবেশন শেষ করিয়া, তিনি নূতন উপায়ে সমস্যাকণ্টকিত সঙ্কীর্ণ ক্ষেত্রে মনোবিজ্ঞানের কলের লাঙল লাগাইয়া উহার ভূগর্ভপ্রচ্ছন্ন ও বিরলক্ষরিত রসবিন্দুসমষ্টি সঞ্চয় করিতে চাহিয়াছেন। শরশয্যাশায়িত ভীষ্মের ন্যায় স্বর্ণভৃঙ্গারে সংরক্ষিত সুশীতল জল অপেক্ষা গাণ্ডীববিদীর্ণ ভোগবতীধারার জন্যই রবীন্দ্রনাথ এখন হইতে আগ্রহান্বিত হইয়াছেন।